পেলাম। কিন্তু এক অভিনব চিন্তায় আমি বিভোর হয়ে পড়লাম। মুকুরের কাছে একটা বহুপুরাতন শিবমন্দির আছে তা দেখতে পাব ভেবে সকল দুঃখ ভুলে গেলাম। মুকুরে পৌছার পর আমরা একটি সরাইএ উঠলাম। সকল কাজ স্থগিত রেখে একজনমাত্র লোক সংগে নিয়ে শিবমন্দির দেখতে গেলাম। অনেক বৌদ্ধ মন্দির শিবমন্দিরে পরিণত হয়েছে তা আমি জানতাম। কিন্তু এ মন্দির দেখে মনে হল এটা বৌদ্ধযুগেরও আগে তৈরী হয়েছিল। এতে বৌদ্ধ যুগের স্থাপত্য-বিদ্যার কোন নিদর্শন নেই।

মন্দিরটি পাহাড়ের গায়ে নির্মিত হয় নি। পাহাড় যেন মন্দিরটিকে ঢেকে রেখেছে। দেখলেই মনে হয় এস্থানটা মনকে স্থির ধীর করবার পক্ষে প্রশস্ত। একদিকে একটি প্রস্রবণ, যদিও তার জল বরফ হয়ে গেছে, আর অন্য তিন দিকে পাহাড়। শিবলিংগটি আমাদের দেশের শিবলিংগের মত নয়। একটি লম্বা পাথর মাত্র, এবং পাথরের বুকেই খোদিত হয়েছে। প্রকৃত পক্ষে মন্দিরটি পাহাড় কেটেই তৈরি করা হয়েছিল। তাতে অন্য পাথরের কোনরূপ সংযোগ হয়নি। এরূপ মন্দির পৃথিবীতে দ্বিতীয়টি আছে কি না তা বলা যায় না। তাজমহলের সৌন্দর্য ফুটে উঠেছে সংযোগ বিয়োগের নিপুণতায়, কিন্তু এ মন্দির সে পদ্ধতি অনুসৃত হয়নি। অতি কষ্টে মন্দির দেখা শেষ করে গ্রামে এলাম। রাত্রে যদিও পায়ের ব্যথা বেড়েছিল, তবুও মুসাফিরখানার পাঠানদের ম্যাসাজে এবং ক্রমাগত গরম জল ব্যবহারে পায়ের অবস্থা বেশ ভালই মনে হয়েছিল।

মুকুর হতে রওয়ানা হয়ে এলাম খালাত নামক স্থানে। এখানে আমাদের দুদিন থাকতে হয়েছিল। আমরা যে ঘরটাতে ছিলাম সেখানে একজন পান্‌জাবী হিন্দুও আশ্রয় নিয়েছিলেন। তিনি আফগানিস্থানে

মোটর চালাবার আদেশ পেয়ে নিজেই মোটর চালিয়ে দুপয়সা রোজগার করেছিলেন এবং এদেশেই বর্তমানে বাস করছেন। তিনি বিয়ে করেন নি। তাঁর কথা শুনে মনে হয়েছিল তিনি একজন বিদ্বান লোক। আমি যে অসুখে কষ্ট পাচ্ছিলাম তিনিও সে রোগেই ভুগছিলেন। তাঁর সংগে দুটি লোক ছিল, একটি ককেশিয়ার, অন্যটি আর্মেনিয়ার। ককেশাস এবং আর্মানীদের ভাষার মাঝে কি পার্থক্য জানা ছিল না, তবে আর্মানী লোকটি তুরুক-বিদ্বেষী এবং ককেশাস লোকটি ধর্ম-বিদ্বেষী ছিল। এরা বেশ ইংলিশ বলতে পারত।

কোন সময়ই কারো সংগে উপযাজক হয়ে কথা বলতে আমি আগ্রহ প্রকাশ করি না। হিন্দু ভদ্রলোকের শরীর অসুস্থ থাকায় আমাকে তারই বিছানার কাছে একটা বিছানা করে দেওয়া হয়েছিল। তাঁরই সংগে বেশি সময় কথা বলেছিলাম। আমার পায়ে ব্যথা হয়েছে জেনে তিনি তৎক্ষণাৎ দুজন রুশ দেশীয় লোককে আমারও পায়ের ব্যথা যাতে সত্বর আরাম হয় তার ব্যবস্থা করতে বললেন। তারা উভয়ে মিলে আমার সমুদয় শরীর ম্যাসাজ করে দিলেন। পায়ে ক্রমাগত গরম জলের সেক দিতে লাগলেন আর আমি ধীরে ধীরে আমার ভ্রমণকাহিনী তাদের বলতে লাগলাম।

দ্বিপ্রহরে আলু পেঁয়াজের তরকারী, দই এবং রুটি এনে চার জনে খেলাম। এই দুটি রুশ দেশীয় লোকের ভদ্র ও সদয় ব্যবহার আমার কাছে ভাল লাগছিল। তারা অনেক সময়ই আমার সিগারেটে অগ্নি সংযোগ করে দিতেন। আমার ভ্রমণকথা শুনে তারা সুখী হয়েছিলেন। হঠাৎ অতর্কিতে আমার মুখ দিয়ে বেরিয়ে পড়ল, তবে কেন এরা রুশ দেশ পরিত্যাগ করে এ দেশে এসেছে? এই আকস্মিক অসতর্ক উক্তির জন্য আমি অত্যন্ত বিব্রত বোধ করতে লাগলাম। কোন কোন বাক্যের

প্রয়োগ আমরা অনেক সময় অনর্থক করে থাকি। পান্জাবী হিন্দু ভদ্রলোক আমাকে উর্দুতে বললেন, এরূপ কথা মুখে আনবেন না। এখানে এরূপ বলা আপনার অন্যায় হয়েছে। আমি তৎক্ষণাৎ বললাম বন্ধুগণ আমাকে ক্ষমা করবেন। এটা আমার দাসসুলভ মনোবৃত্তির ফল। আমার দোষ আমি বুঝতে পেরেছিলাম বলেই বোধ হয় তারা আরও আনন্দিত হয়েছিলেন।

পান্জাবী ভদ্রলোক রুশ দেশের বাসিন্দা হয়ে গিয়েছিলেন। তিনি এবং তাঁর সংগের দুজন এদেশে আশ্রয় গ্রহণকারী, পলাতক রুশদেরে দেশে পাঠাবার বন্দোবস্ত করছিলেন। যে সকল ইহুদীর কথা পূর্বে বলেছি তাদের মাঝে কএকজন ইহুদী ছিল বটে কিন্তু অন্যটি আর্মানী এবং ককেশাসবাসী। আফগানিস্থান হতে ভারতে প্রবেশ করার জন্য এরা চেষ্টা করতে কসুর করেনি কিন্তু ওদের ভারতে প্রবেশ করার জন্য এরা চেষ্টা করতে কসুর করেনি কিন্তু ওদের ভারতে প্রবেশ করতে দেওয়া হয়নি। এরা যখনই কমিউনিজমের বিরুদ্ধে কথা বলত তখনই আগে কমিউনিজম কি তা বুঝিয়ে বলার পর সেই মতবাদকে অন্য যুক্তি দ্বারা খণ্ডন করত। যদি কমিউনিজম-বিরোধী এই রুশরা ভারতে আসত তবে এদের কাছ থেকেই অনেকে প্রকৃত কমিউনিজম কি তা শিখতে পারত। এই বিপদ হতে রক্ষা পাবার জন্যই বোধ হয় এদেরে ভারতে আসতে দেওয়া হয়নি।

সুখের বিষয় এদের মতিগতি ফিরছে। পান্জাবী ভদ্রলোক এবং অন্য দুজন রুশ দেশীয় লোক—এই তিন জনে মিলে পলাতকদের খাদ্য বস্ত্র এবং অর্থ বিতরণ করছিলেন। কাবুলে এদের দুরবস্থা দেখতে পেয়ে আমি শিউরে উঠেছিলাম। স্বীয় মতবাদ বজায় রাখতে গিয়ে মানুষ যে কত দুর্দশা অম্লান বদনে বরণ করতে পারে, সাদা ( পলাতক ) রুশরা

তার পয়লা নম্বরের দৃষ্টান্ত। কিন্তু এদের হঠাৎ মত বদলাবার কারণ কি জিগ্যাসা করায় একজন বললেন, হঠাৎ এদের মত পরিবর্ত্তন হয়নি। এদের রীতিমত শিক্ষা দিতে হয়েছিল, তারই ফলে তারা স্বেচ্ছায় মত বদলিয়েছে। ভারতীয় ভদ্রলোক বললেন, এদুজন ভদ্রলোকই এদের মত পরিবর্তনের জন্য দায়ী। এদের আমি মনেপ্রাণে ধন্যবাদ দিয়েছিলাম। শুনলাম আফগানিস্থানে যত পলাতক রুশ আছে তারা সত্বরই স্বদেশে প্রত্যাবর্তন করবে। কান্দাহারে গিয়ে একজন পলাতক রুশের পোশাক পরিবর্তন দেখে মনে হয়েছিল সে যেন নবজীবন ফিরে পেয়েছে। তাকে জিগ্যাসা করেছিলাম, রুশ দেশে যাবার জন্য তার প্রবল ইচ্ছা হয়েছে কি? সে বলছিল, মানুষ চায় কাজ এবং কাজের উপযুক্ত মজুরী। রুশদেশে তা পাওয়া যায়। এখন ধর্ম সম্বন্ধে কি করবে জিগ্যাসা করায় লোকটি বলেছিল, এটা হল ব্যক্তিগত ব্যাপার। আমি যদি মনে মনে প্রার্থনা করি তবে কেউ জানবে না। একদিন ধর্মের জমায়েত লোক সমাজের উপকারী ছিল, বর্তমানে তার দরকার নেই। গ্যান অর্জন মনের উপযুক্ত অনুশীলন দ্বারাই হয়, বাইরের বেখাপ্পা আচার ব্যবহারের ভেতর তা প্রকাশ পায় না।

দুদিন এদের সংগে কাটিয়ে তৃতীয় দিন রাত্রি দশটার সময় কান্দাহার পৌছলাম।



# কান্দাহার

কান্দাহার একটি ছোট শহর। দুটি মাত্র বড় পথ তাতে আছে। ছোট ছোট অলিগলির কথা এখানে না বলাই ভাল, কারণ সেই ছোট পথগুলির সংগে কলকাতার যে কোন কানা গলির তুলনা হতে পারে। কান্দাহার আফগানিস্থানের সব চেয়ে পুরাতন বসতি-স্থল। কান্দাহার বাণিজ্যস্থান। বোখারা, খোরাসান, দামাস্কাস যেমন নানা ভাবে মধ্য-এশিয়ার লোকের কাছে পরিচিত, এই স্থানটিও ঠিক তেমনি ধারা লোকসমাজে পরিচিত। ইরান হয়ে যত ভারত-আক্রমণকারী ভারতে এসেছেন তারা প্রত্যেকেই কান্দাহারে প্রথম আড্ডা গাড়তেন। কাবুলের ওপর যত বৈদেশিক আক্রমণ হয়েছে তার চেয়ে বেশি আক্রমণ হয়েছে কান্দাহারের ওপর। কান্দাহার ভারতের একটি প্রবেশ দ্বার। কান্দাহারকে বিদেশ বলে ধরে নেওয়াটা ঠিক নয়। কান্দাহার ভারতেরই অংশ বিশেষ।

কান্দাহারে নানাশ্রেণীর লোকের সমাবেশে ইসলাম সভ্যতার আদর্শের একটি সমাজ গড়ে উঠেছে বটে, কিন্তু সে সভ্যতা সেখানে খাপ খায়নি। ধার করা সভ্যতা সহজে ধাতস্থ হয় না। অবশ্য তা নিয়ে আমি এখানে মাথা ঘামাব না, কারণ পৃথিবী পরিবর্তনশীল। আজ হয়নি বলেই যে কোনো কালেই ধাতস্থ হবে না, এমন কথা বলা চলে না, তারপর একদিন হয়তো তারও বিলুপ্তি সাধন হবে, গড়ে উঠবে পুরাতনের ভিত্তির ওপর নূতনের বনিয়াদ। ইসলামিক সভ্যতা যে কান্দাহারে ধীরে ধীরে শিকড় গাড়ছে তার আভাস আমি পেয়েছি।

কান্দাহার চুনা পাথরের ওপর অবস্থিত। কোন্‌দিন একটা ভূমিকম্প হয়ে এখানে একটা হ্রদ সৃষ্টি হবার সম্ভাবনা আছে। আমি স্বচক্ষে সেরূপ প্রমাণ অনেক দেখেছি। কান্দাহার ভবিষ্যতে কি রূপ নেবে ধ্বংসের পথে যাবে কি নতুন সৃষ্টির দিকে যাবে সে সম্বন্ধে পুংখানুপুংখরূপে গবেষণা করা আমার শক্তির বাইরে। তবে পর্যটক হিসাবে আমার যা ধারণা হয়েছে তারই ইংগিত দিলাম মাত্র।

রাত্র দশটার সময় শহরে পৌছে একটি হিন্দুর সংগে পথিমধ্যেই পরিচিত হলাম। সেই লোকটি আমাকে এক ভদ্রলোকের বাড়িতে থাকা-খাওয়ার বন্দোবস্ত করে দেয়। কিন্তু দুঃখের বিষয়, যখন আমি গভীর নিদ্রায় আচ্ছন্ন ছিলাম তখন গৃহস্বামীর এক ভ্রাতা নিমুনিয়া-রোগাক্রান্ত হয়ে হঠাৎ মারা যান। সকাল বেলা আমাকে জানান হল যে তাঁর ভাই প্রেতের পাল্লায় পড়েই মারা গেছেন। এটাও বুঝান হল যে গৃহস্বামীর ভ্রাতার হন্তারক প্রেতটি আমার সংগেই এ বাড়িতে প্রবেশ করেছিল। পরে আরও অবগত হলাম, এদের মতে ভূপর্যটকদের রক্ষণাবেক্ষণ ও গতিবিধির ওপর নজর রাখা ইত্যাদির জন্য ভূত প্রেত তাদের সংগে সংগে বিচরণ করে। হয়তো আমি কোন ভূতের বিরাগ-ভাজন হয়েছিলাম, সেজন্যই ভূতটি আমার আশ্রয়দাতার ভ্রাতাকে নিকটে পেয়ে তাকেই প্রাণে বধ করেছে। যা হোক সকালেই আমাকে নিকটস্থ শিব মন্দিরে সরে আসতে হল। অতএব যদি কোন ভূত আবার আমার প্রতি ক্রুদ্ধ হয় তবে শিবের ঘাড়েই চাপবে। আমিও শিব মন্দিরে এসে অনেকটা সোয়াস্তি পেলাম। কারণ ভূতনাথের পূজারী বাবা ভোলানাথ একজন প্রগতিশীল লোক। তিনি ভূত প্রেত এসব তো বিশ্বাস করেন না। শিব মন্দিরে এসে ফের নাক ডাকিয়ে ঘুমাতে লাগলাম। ভূতে পাওয়া মৃতের প্রতি দরদ দেখাবার আমার সময় ছিল না।

দ্বিপ্রহরে ভোলানাথ আমাকে ডেকে উঠিয়ে খাওয়ালেন। আমি খেয়েদেয়ে ফের ঘুরিয়ে পড়লাম। দুদিন কোথাও যাইনি কারণ দুদিন আমার পা মোটেই ভাল ছিল না। তৃতীয় দিন বিকাল বেলা ভোলানাথের আড্ডায় এসে বসেছি এমন সময় একজন লোক প্রস্তাব করলেন যে আমার রুশ দেশীয় গরম জুতা ব্যবহার করা কর্তব্য। তৎক্ষণাৎ একজন লোক বাজারে গিয়ে আমার জন্য একজোড়া গরম রবারের জুতো কিনে আনল। শীতের সময় রবারের জুতা বরফ হতেও ঠাণ্ডা মনে হয়, আবার গরমের সময় মনে হয় যেন আগুনের মত। কিন্তু রুশ বৈগ্যানিক যে রবারের জুতা তৈরী করেছেন তা শীতের সময়ও পা বেশ গরম রাখে। জুতা পায়ে দিয়ে বুঝলাম রুশ দেশের জুতার ভেতর শুধু গরম টেনে আনেনি, আরামও টেনে এনেছে। কএকদিন মাত্র ঐ জুতা ব্যবহার করেই পায়ের ব্যথা হতে মুক্তি পেয়েছিলাম।

কান্দাহার হতে একটি চওড়া পথ চামনের দিকে চলে গিয়ে বর্তমান ভারত সীমান্তে এসে পৌঁছেছে। চামন হতে কোয়েটা হয়ে রেল লাইন ধরে ভারতের সর্বত্র যাওয়া যায়। চামনই হল ভারতের সীমান্ত। চামন হতে সাত মাইল দূরে একটি কেল্লা আছে তার নাম বুলডগ ফোর্ট। কান্দাহার এবং গজনীর মধ্যস্থলে হিন্দুদের একটি পীঠস্থানও আছে। আমার মনে হয় একলিংগের মূর্তিই সেই পীঠস্থানের দেবতা। পীঠস্থানের মহিমা কত তা ধার্মিকগণ জানেন। কিন্তু ভারতের সন্ন্যাসী সম্প্রদায় যারা একান্ত বেপরোয়া তাদের অনেকেই সেই পীঠস্থানের দিকে যেতে গিয়ে সীমান্ত আইন লংঘন করে এবং বিপদে পড়ে। সীমান্ত আইন ধর্মের দোহাই কিংবা অগ্যতার যুক্তি দোষ করে না। সেজন্য অনেকেই দীর্ঘ নিশ্বাস ফেলে কলিযুগের ঘাড়েই সব দোষ চাপিয়ে সান্ত্বনা লাভ করেন।

সময়মত দুটি একগুঁয়ে সন্ন্যাসীর কথা বলব। আমি যখন পায়ের ব্যথায় কাতর হয়ে পড়েছিলাম তখন এই পথেই দেশে ফিরে আসার কথা ভাবছিলাম, কিন্তু উপযুক্ত ঔষধ পেয়ে যাওয়ায় আমাকে এই পথে ভারতে ফিরতে হয়নি আমি হিরাতের দিকেই গিয়েছিলাম।

পা ভাল হবার পরই কান্দাহারের গভর্ণরের সংগে সাক্ষাৎ করি এবং পথে যে অভিগ্যতা অর্জন করেছিলাম তার কথা বিশদভাবে বলি। এখানকার সরকারী অফিসারগণ সকল সময়ই পর্যটকদের নিকট থেকে তথ্য সংগ্রহ করতে পছন্দ করেন। আমার বর্ণনা শেষ হলে গভর্ণর আমাকে স্থানীয় খরকা সরিফ, বুদ্ধ মূর্তি এবং অন্যান্য কটি বিশিষ্ট স্থান দেখতে বলেন। আমিও তদনুসারে সর্বপ্রথম খরকা সরিফ মসজিদ দেখতে গেলাম।

এই মসজিদটি শহরের একপ্রান্তে অবস্থিত। মসজিদের সামনে একজন মোল্লা বসে থাকেন। তিনি শুধু দেখেন কোন রাজকীয় কর্মচারী মসজিদে প্রবেশ করে কাউকে ধরে নিয়ে গেল কিনা। মসজিদে জাতি-ধর্ম নির্বিশেষে সকলেই যেতে পারে, থাকতেও পারে। এই মসজিদের একটি বিশেষত্ব হল এই যে, যদি কোন লোক কোন অন্যায় কাজ করেও রাজদণ্ড হতে রেহাই পেতে চায় তবে এখানে এসে আশ্রয় নিলে রাজার ক্ষমতা নেই দোষী ব্যক্তিকে ধরে নিয়ে গিয়ে সাজা দেন। যদি কোন হিন্দু কোন মুসলমানকেও হত্যা করে এই মসজিদে আশ্রয় নেয় তবুও মোল্লার ক্ষমতা নেই যে হিন্দুটিকে তাড়িয়ে দেয় অথবা তাকে মুসলিম ধর্ম গ্রহণে বাধ্য করে। প্রকৃতপক্ষে নরহত্যাকারী, ঠগ এবং স্ত্রীলোকের প্রতি অত্যাচারীরাই এখানে এসে আশ্রয় গ্রহণ করে। এই তিন অপরাধেই লোকের প্রাণদণ্ড হয়ে থাকে।

আমান উল্লার রাজত্বকালে খরকা সরিফের মাহাত্ম্য নাকচ হয়ে যায়,

বাচ্চা-ই-সাক্কো সময় পাননি বলেই খরকা সরিফ ভূপৃষ্ঠ হতে লোপ পায়নি। নাদির শাহ খরকা সরিফের লুপ্ত অধিকার পুনর্বার ফিরিয়ে দেন।

আমি যেদিন খরকা সরিফে গিয়েছিলাম সেদিন একজন হিন্দুকে সেখানে আশ্রয় নিতে দেখতে পেয়েছিলাম। সে একটি মুসলমানকে তিন হাজার টাকা ঠকিয়েছিল। ভোলানাথের কাছে ফিরে এসে হিন্দুটির দুষ্কর্মের কথা বলায় তিনি তিন হাজার টাকা প্রতারক হিন্দুটির হয়ে মুসলমানকে দিয়েছিলেন। তারপর প্রবন্চকের পাপের শাস্তি বিধান হল। সে এমন কাজ আর করবে না বলে প্রতিগ্যা করেছিল এবং স্বহস্তে পাঁচ জুতা নিজের মাথায় লাগিয়েছিল।

আফগানিস্থানে সমাজের শাসন কড়া বলে তথাকার ভিক্ষাজীবীদের বড়ই দুর্দশা। ভিক্ষাতে ভিক্ষুকের পেট ভরে না। বস্ত্রের যোগাড় হয় না। মাথা গুঁজবার উপযুক্ত আশ্রও তাদের মেলে না। এরূপ অবস্থায় শীতপ্রধান দেশের গরিব লোকদের ভয়ানক কষ্ট পেতে হয়। এ কথাটা আমান উল্লা ভাল করেই বুঝেছিলেন, সেজন্যই দেশের দারিদ্র্য যাতে সত্বর দূর হয় তার চেষ্টা তিনি করেছিলেন। আমার মনে হয় বাচ্চা-ই-সাক্কো আরও বেশি টের পেয়েছিলেন দারিদ্র্য কাকে বলে। সেজন্যই বোধ হয় তিনি আমান উল্লার চেয়েও দ্বিগুণ উৎসাহে এবং দ্রুত দেশের দারিদ্র্য মোচন করতে গিয়ে বিদেশীর বিরাগভাজন হন। লোকে বলে থাকে, একদিন জনৈক হিন্দু পুঁজিপতি নাকি বাচ্চা ই-সাক্কোকে ভয় দেখিয়ে বলছিলেন, রাজত্ব করতে পার বটে কিন্তু রাজত্ব চালাতে হলে আমার কাছে তোমাকে আসতেই হবে। তখন বাচ্চা-ই-সাক্কো তার দ্বারস্থ যাতে না হতে হয় সেজন্য নোট তৈরী করেন এবং সেই নোট নিতে সর্বসাধারণকে বাধ্য করেন। আফগানিস্থানে এখনও নোটের

চলন হয়নি। আফগানিস্থানেরও আমূল পরিবর্তন অবশ্যই হবে এই যুদ্ধের পর। কএকজনকে আমি বলতে বাধ্য হয়েছিলাম কাবুল খাসগার নয়। খাস্গারে তিন শক্তির প্রতিদ্বন্দ্বিতা চলছিল সেজন্যই তথায় স্টালিন কৃতকার্য হন। খাস্গারের অবস্থার সংগে কাবুলের মোটেই তুলনা করা যেতে পারে না।

পুরাতন বৌদ্ধ যুগের স্থাপত্যশিল্প দেখার জন্য বেরিয়েছিলাম। পথে দেখা হয়েছিল কএকজন পান্জাবী মোটর ড্রাইভারের সংগে। ওদের কথায় বুঝলাম, এরা আর দেশে যাবে না, সুযোগ পেলেই রুশ দেশে যাবে। দেশের প্রতি বীতশ্রদ্ধ হবার কারণ জিগ্যাসা করায় তারা বললে, পান্জাব যদিও বেশ সুন্দর দেশ, খাদ্যের অভাব নেই, তবুও অভাব-গ্রস্থদের পক্ষে কোন মতেই সেখানে বাস করা উচিত নয়। কটা মাত্র সরকারী চাকুরি আছে, তাই নিয়ে সেখানে কামড়াকামড়ি। কাজ আছে, মজুরি নেই। সিনেমা আছে, দেখবার পয়সা নেই। শরীরে শক্তি আছে, মাথায় বুদ্ধি আছে কিন্তু তার সদ্ব্যবহারের পন্থা নেই। ড্রাইভারগুলি সবাই মুসলমান। তাদের আমি বললাম, দেশ ছেড়ে চলে যাওয়া ভাল না, দেশকে অন্যান্য উন্নত দেশের মত গড়ে তোলা সংগত এ সম্বন্ধে স্থির চিত্তে চিন্তা করা উচিত। রুশ দেশকে বর্তমান অবস্থায় উপনীত হতে অনেক মূল্য দিতে হয়েছে। আপনারা চাইবেন সাজানো বাগানে গিয়ে বসতে, সেরূপ সাজানো বাগান নিজ দেশে তৈরি করলেই সকল দুঃখের অবসান হবে। একজন রাগ করে বললে, আরে বাবু তুম সমজাতা নেই কুছভি, মুল্লুকমে মজবকা বদখেয়ালি হটানা বহুত মুস্কিল। ওদের কথা শুনে আমি হাসছিলাম আর ভাবছিলাম, ভারতের সমাজে ধর্মের কি অপ্রতিহত প্রতাপ। দেশবাসীকে তা বিদেশে পর্যন্ত পালাতে বাধ্য করছে।

শহরের বাইরে পাহাড়ের ওপর প্রকাণ্ড একটি বুদ্ধ মূর্তি। মূর্তিটির মুখের দিকটা ভেংগে ফেলা হয়েছে। লোকে বলে শংকরবাদের প্রচার হবার পর এই মূর্তির অনেকটা ধ্বংস করা হয়েছিল। মুসলমান ধর্মের অভ্যুদয়ের পর আরও ভাংগা হয়েছে। আজ যাকে বহু যত্নে গড়া হল কাল তাকে নির্মমহস্তে বিধ্বস্ত করা হল। এটা হবেই। কেউ তাতে বাধা দিতে পারবে না। ধর্মগত বিদ্রোহের সংগে রাষ্ট্রের অর্থনৈতিক বিদ্রোহের যোগ আছে। অর্থনীতি যাতে ভাল ব্যবস্থার ওপর গড়ে ওঠে তারই চেষ্টার সংগে আমরা দেখতে পাই ধর্মের বিরুদ্ধেও বিদ্রোহের সূচনা। বাস্তবিক, ধর্ম হল মানুষের গড়া, তার পরিবর্তন হয়েছে, হবেও, কারণ তার সম্বন্ধ রয়েছে পরিবর্তনশীল সমাজের সংগে।

আমি যখন মূর্তিটির পর্যবেক্ষণ করছিলাম তখন কএকজন লোক আমাকে দূর থেকে লক্ষ্য করছিল। আমার দেখা শেষ হয়ে গেলে আমি পাহাড় থেকে নেমে আসার পর দর্শকগণ আমাকে জিগ্যাসা করলে, এই মূর্তিতে কি কিছু আছে? এটা কি একটা ভূত? এটাকে এখনও আফগান সরকার রক্ষা করছেন কেন? এটা তো হিন্দুরও দেবতা নয়? আমি তাদের প্রশ্নের উত্তর দেবার মত ভাষা খুঁজে পাচ্ছিলাম না। শুধু বলেছিলাম লেখাপড়া শেখ তারপর সবই জানতে পারবে।

এখানে যে-কটি বিদ্যালয় আছে তাতে উচ্চ শিক্ষার বিশেষ কোন ব্যবস্থা নেই। শুধু প্রাথমিক শিক্ষাই দেওয়া হয়ে থাকে। কএকটি বিদ্যালয় বেড়িয়ে এসে বুঝলাম শিক্ষার মান এখানে বড়ই নীচু। হিন্দুদের ছেলেরা এখানে স্কুলে যায় না, তারা ঘরে বসেই লেখাপড়া করে। এটা কেন করে তা জানতে গিয়ে বুঝেছিলাম আভিজাত্যই তার একমাত্র কারণ। সাধারণ মজুরের ছেলের সংগে বসে লেখাপড়া

শিক্ষা করাটাও অন্যায় বলেই এখানকার হিন্দুরা মনে করে থাকেন। আমি একদিন জনৈক হিন্দুকে বলেছিলাম, ঘরে বসিয়ে ছেলেগুলিকে শিক্ষা দেওয়ার ফলে আপনাদের ছেলেরা লোকের সংগে মেলামেশার সুযোগ থেকে বন্চিত হচ্ছে। বিদ্যালয়ে ব্যায়াম শিক্ষার সুবন্দোবস্ত আছে, সেখানেও তারা স্বাস্থ্য- চর্চার সুযোগ লাভ করতে পারত। হিন্দু ভদ্রলোক আমার প্রশ্নের জবাব দেওয়া অনাবশ্যক মনে করে নীরব রইলেন।

আফগানিস্থানেও মধ্য-ইউরোপীয় প্রথামত ছাত্রদের পৃথক পোশাক পরতে হয়। প্রত্যেক ছেলের মাথায় ফেজ অথবা পাগড়ির বদলে মধ্য-ইউরোপীয় প্রথায় টুপি পরতে হয়। নিয়মটি বড়ই সুন্দর বলেই মনে হল। এখানে কিন্তু কোন ধর্মের অনুশাসন মেনে চলতে হয় না। প্রত্যেক ছেলেকে বুট-পট্টি লাগিয়ে স্কুলে যেতে হয়। আফগানিস্থানের শিক্ষা বিভাগে জার্মান, তুর্কি এবং আংশিক ভাবে ফ্রেন্চ প্রথা প্রচলিত হওয়ায় স্কুলে সাম্প্রদায়িক ভাব মোটেই জাগতে পারে না। উচ্চ বিদ্যালয়গুলিতে হিন্দু ছেলেরাও যায়।

আমি যখন কান্দাহারে না্না বিষয়ে তথ্য সংগ্রহে ব্যাপৃত ছিলাম, তখন একদিন সকাল বেলা একটি হিন্দু পথে পথে চিৎকার করে বলে যাচ্ছিল, এক বাংগালী বন্দী মর গিয়া, শ্মশানমে চলিয়ে। কথাটা শুনেই ভোলানাথকে জিগ্যাসা করলাম এখানে বাংগালী বন্দী এল কোথা হতে? ভোলানাথ আমাকে বললেন, যে লোকটি মরেছে সে বাংগালী বলে কোন প্রমাণ নেই, তবে সবাই অনুমান করে লোকটি বাংগালীই হবে নতুবা এরূপভাবে মরত না। ভোলানাথ বলছিলেন, দুটি সন্ন্যাসী সীমান্ত পার হয়ে আফগানিস্থানে প্রবেশ করে। প্রচলিত আইনমতে এসব আইন-ভংগকারীদের কএকদিন জেলে রেখে আবার চামন পাঠিয়ে

দেওয়া হয়। এসব লোকের আহারাদির বন্দোবস্ত আমরাই করে থাকি এবং যখনই এরূপ লোকের আগমন হয় তখনই জেল-দারোগা আমাদের সংবাদ দেন, কিন্তু এ দুজন লোকের আগমন—সংবাদ আমাদের দেওয়া হয়নি কারণ তারা নাকি বাংগালী। তারপর কি হয়ে গেল বলতে পারি না, একদিন সব কয়েদি মিলে এদের দুজনকে খুব এক চোট প্রহার করল। তারই ফলে একজন অসুস্থ হয়ে পড়ে। সেই লোকটি মনের দুঃখেই বোধ হয় কোন ঔষধ না খেয়ে শীতের রাত্রে বরফের ওপর শুয়ে থেকে শেষটায় নিমোনিয়া রোগে আক্রান্ত হয়। যখন লোকটি শীতে বরফের ওপর বসে থাকত তখন কএকজন প্রহারকারী কয়েদি তাদের অপকর্মের জন্য অনুতপ্ত হয়ে তার কাছে ক্ষমা চায়। তারাই আমাদেরও সে সংবাদ দেয়। আমরা তাদের জন্য খাবার পাঠাতে থাকি কিন্তু যাকে বাংগালী বলে সন্দেহ করা হয়েছিল সে আর কিছু খায়নি। এরই মাঝে এই লোকটিকে আবার প্রহার করবার জন্য যখন কএকটা কয়েদি পরামর্শ করছিল, তখন অন্যান্য কয়েদিরা তাতে বাধা দেয় এবং তাদের কঠোর শাস্তিরও ব্যবস্থা করে। সবাই বুঝতে পেরেছিল, জেলের বার থেকে কে অথবা কাহারা বাংগালী কয়েদির জীবননাশের চেষ্টা করছিল।

একদিন স্থানীয় হিন্দুরা যখন আধমরা লোকটির কাছে খাবার নিয়ে রেখেছিল, তখন কোথা হতে একটা কয়েদি এসে সে খাদ্য কেড়ে নিয়ে যায়। অন্যান্য কয়েদি সেই সংবাদ অবগত হয়ে তাকে শাস্তি দেবার জন্যই অর্ধমৃত লোকটির শুশ্রূষায় তাকে নিযুক্ত করে। তাতে ফল খারাপই হয়েছিল। অর্ধমৃত লোকটি দণ্ডিত কয়েদিকে কাছে দেখলেই কি অবোধ্য ভাষায় গালি দিত এবং হিন্দিতে বলত তুমি আমার সামনা হতে চলে যাও, তুমি পশু, তুমি টাকার গোলাম,

তোমার মুখ দেখতে আমার ঘৃণা হয় ইত্যাদি। অন্যান্য কয়েদিরা শেষটায় ঐ কয়েদিকে আর তার কাছে যেতে দিত না। বিনা চিকিৎসায় অনশনে থেকেই লোকটির মৃত্যু হয়েছে, কে জানে এই লোকটির মৃত্যুর জন্য কে দায়ী।

সেদিনই আমি বৃটিশ কনসালের নিকট বাংগালী বলে কথিত কয়েদির মৃত্যুর কথা উত্থাপন করি। কনসাল ছিলেন একজন ভারতীয়। তিনি মৃত লোকটিকে বাংগালী বলে অস্বীকার করেন। তাঁর কথার ওপর আমার কোন তর্কই খাটে না। সেজন্য এ বিষয়ে আর ব্যর্থ চেষ্টা না করে গভর্ণরকে বলে কয়ে অন্য কয়েদিটিকে জেল হতে খালাস করে চামন পাঠিয়ে দিলাম। এই কয়েদিটি সত্যই বাংগালী ছিল না, তবে যে লোকটি মরেছিল তার সম্বন্ধে কান্দাহারে গুজব সে বাংগালীই ছিল।

এখানে হিন্দুদের মৃতদেহ সংকারের বেশ সুন্দর বন্দোবস্ত আছে। স্থানটি শহরের কাছেই। দারওয়ানটি মুসলমান। সৎকার-স্থানের চারদিকে ফল ও ফুলের বাগান। বসবার সুবন্দোবস্ত রয়েছে। স্নানের জন্য গরম জলের বড় বড় টব মজুত। কাঠও অনেক জমা করে রাখা হয়েছে। শহরের এত কাছেই হিন্দুদের সংকারের স্থান থাকা সত্ত্বেও স্থানীয় মুসলমানরা তাতে কোনরূপ অসন্তোষ প্রকাশ করে না। দারওয়ান শ্মশানভূমির চারদিকে ফলের বাগানের ফল বিক্রি করে বৎসরে প্রচুর টাকা পেয়ে থাকে। আমাকে দেখা মাত্র সে ভেবেছিল আমি হয়তো একজন সেপাই হব তাই প্রবেশ করতে দিতে আপত্তি করছিল। কিন্তু অন্য লোক এসে আমার পরিচয় দেওয়ায় প্রবেশপথ উন্মুক্ত হল।

কান্দাহার এক আজব শহর। এখানে নানারূপ গুজব দেশ-বিদেশ

হতে আমদানি হয়ে নতুন আকৃতি ধারণ করে। আমি আড্ডায় বসে তাই শুনতাম। একদিন একজন হিন্দু ভদ্রলোক বললেন, গুজব বিশ্বাস করে ১৯১৭ সালে তিনি প্রায় দুই লক্ষ রুশদেশীয় কাগজের রুবুল কিনেছিলেন। তিনি ভেবেছিলেন একদিন কাগজের রুবুল বদলি করে সোনা যোগাড় করবেন, কিন্তু দুঃখের সহিত জানালেন এসব কাগজ বর্ত্তমানে দেরাজেই আছে, এক পয়সা দিয়েও তা কেউ কিনবে না। মনের দুঃখে তিনি আমাকে একখানা একশত রুবুলের নোট দিয়েছিলেন, তা এখনও আমার কাছে আছে।

আড্ডায় বসে নানারূপ গল্প শুনতাম আর পেয়ালার পর পেয়ালা চা খেতাম। একদিন আড্ডাতে একটা মজার ঘটনা ঘটল। পূর্ব্বেই বলেছি বাবা ভোলানাথ বর্তমান যুগের লোক। তিনি অতীতকে ভুলতে চান আর বর্তমানকে বরণ করতে চান। একজন ভদ্রলোক এসে বাবা ভোলানাথের পা ছুঁয়ে কি বললেন তার কিছুই আমি বুঝতে সক্ষম হলাম না। ওদের কথা যখন শেষ হয়ে-গেল তখন ভোলানাথ বললেন, কি করব ভাই মাথার মাঝে আঁক্কেল নেই বললেও চলে। ঐ লোকটিও হিন্দু। সে গোপনে একটি বিধবার প্রতি আসক্ত ছিল। স্ত্রীলোকটির সন্তান হবার সম্ভাবনা হয়েছে অথচ এদিকে বিয়ে হবার নামটি নেই। এখন এদের একটিমাত্র পথ খোলা রয়েছে, যদি সন্তানটি রক্ষা করতে হয় তবে প্রকাশ্যে ইসলাম ধর্ম গ্রহণ করে মুসলমান প্রথামতে বিয়ে করা, এ ছাড়া আর কোন পথ নেই। এখানে আর্যসমাজীও নেই যে তারা এর বন্দোবস্ত করতে পারে। যারা আড্ডাতে বসেছিলেন তাদের সকলকেই স্থানীয় নিয়ম জিগ্যাসা করে জানলাম, এখানকার প্রথা এই যে যদি কেউ গোপনে অন্য স্ত্রীলোকের সতীত্ব নষ্ট করে তবে আইনমতে সে স্ত্রীলোকটিকে বিয়ে

করতে বাধ্য হয়। আমি বলেছিলাম স্ত্রীলোকটি বিচারপ্রার্থী হোক এবং কাজি যখন পুরুষটিকে তাকে বিয়ে করতে বলবেন তখন সে যেন তৎক্ষণাৎ রাজি হয়। তখন কথা হবে কোন্ ধর্মমতে বিয়ে করা উচিত হবে? সে যেন তখন মুসলিম ধর্মমতে বিয়ে করতে রাজি না হয়, তা হলে কাজি হিন্দুমতে বিয়ের ব্যবস্থা করিয়ে দিতে বাধ্য হবেন। স্ত্রীলোকটি বিচারপ্রার্থী হয়েছিল। কাজি হিন্দুদেরে হিন্দুমতে বিয়ে করিয়ে দিতে বলেছিলেন। হিন্দুরা রাজি হয়েছিল, বিয়ে হয়ে গেছে বলে স্বীকারও করেছিল, কিন্তু কাজে কিছুই করেনি বলে শুনেছিলাম। অতি কম লোকই এসব ব্যাপারে বিচারপ্রার্থী হয়। অনেকেই ইসলাম ধর্ম গ্রহণ করে বিবাহকার্য সম্পন্ন করে। এরূপ করেই কান্দাহারে হিন্দুদের সংখ্যা কমে যাচ্ছে। আমার মনে হয় পন্‌চাশ বৎসরের মাঝেই হিন্দুরা কান্দাহার হতে লোপ পেয়ে যাবে, কারণ এখানে কোনরূপ সামাজিক পরিবর্তন হিন্দুদের মোটেই আসছে না।

কান্দাহারে কএকদিন থাকার পর শরীর সুস্থ হয়ে উঠল, কিন্তু হিরাতের পথ তখনও জলে ভর্তি ছিল। তাই আরও এক সপ্তাহ আমাকে কান্দাহারের পথেঘাটেই বেড়িয়ে কাটাতে হল। এই একটি সপ্তাহ আমি হিন্দুদের সংশ্রব পরিত্যাগ করে মুসলমানদের পাড়ায় এবং নিকটস্থ গরিব লোকদের গ্রামেই কাটাতে লাগলাম। আমার ইউরোপীয় পোষাক অনেকেই পছন্দ করত না এবং আমার কাছে অনেকেই বলত এ পোশাক এদেশে ভাল মানায় না। আমি ওদের ধর্মযাজকদের সামনেই বলতাম, এ পোশাকই এদেশের পক্ষে উপযুক্ত এবং যুক্তি দিয়ে তা বুঝিয়েও দিতাম। কর্তৃপক্ষ একদিনও আমার এরূপ উক্তির কোনরূপ প্রতিবাদ করেন নি, কিন্তু একটি ভারতীয় চাপরাশি একদিন আমার কথার প্রতিবাদ করেছিল। তাকে

বলেছিলাম, মনে রেখ এটা হিন্দুস্থান নয়, এখানে গুণ্ডামি করা চলবে না। পেছন দিক হতে ছুরি মারা ভারতেই সম্ভব। তারপর বলেছিলাম, একথাটা নিশ্চয়ই আমি স্থানীয় সরকারী কর্মচারীদের জানাব। এতে লোকটি ঘাবড়ে যায়। শুধু হুমকি দিয়েই আমি ক্ষান্ত হইনি, শ্রীমান্‌কে গ্রাম ছাড়া করবার ব্যবস্থাও করেছিলাম।

আমরা সেদিন এক গ্রামে গিয়েছিলাম বনভোজন করার জন্য। সংগে করে একটা জ্যান্ত মুরগীও নিয়েছিলাম। মুরগীটা হত্যা না করে নিয়ে যাবার একমাত্র কারণ গ্রামে মুরগীটার গলা না কেটে এক কোপে কাটলে গ্রামবাসী রাগ করে কি না আমি দেখতে চেয়েছিলাম। আমার সংগীরা এক কোপে কখনও মুরগী কাটে নি সেজন্য আমাকেই সে-কাজটি সম্পন্ন করতে হয়েছিল। দুএকজন গ্রামের লোক মুরগী হত্যা দেখেও ছিল, কিন্তু তারা কেউ কিছু বলেনি। কান্দাহারের হিন্দুরা বলে, মুসলমানরা তাদের মতে কোন জীবকে হত্যা করতে দেয় না সেজন্য তারা জীবহত্যা করা বন্ধ করে দিয়েছে। পরে বুঝেছিলাম হিন্দুরা মাংস খেতে খুব ভাল করেই জানে কিন্তু ঠেকায় পড়লেও তারা মুরগী হত্যা করতে সক্ষম হয় না। এরূপ দুর্বল যাদের মন তারাই নিপাত যাবার উপযুক্ত। এরূপ আয়েসী লোকের বেঁচে থাকা মানে ভূভার বৃদ্ধি করা।

বলী দ্বীপে ব্রাহ্মণের সংখ্যা বাড়তে দেওয়া হয় না। ব্রাহ্মণের একটি সন্তান মাত্র নিজের ঘরে প্রতিপালন করে। অন্যান্য সন্তান পাড়াপড়শীরা নিয়ে গিয়ে প্রতিপালন করে, এবং তাদেরই সমাজে রেখে দেয়। এতে ব্রাহ্মণদেরও অর্থাভাব হয় না, তাই নিজেদের স্বার্থের জন্য ধর্মের নামে সমাজের ওপর ট্যাক্স বসাবার প্রবৃত্তিও ব্রাহ্মণের মনে জাগে না। সেজন্যই বোধহয় সামান্য দ্বীপবাসীরা ডাচদের নয় বৎসর যুদ্ধে ঠেকিয়ে

রাখতে সক্ষম হয়েছিল। কান্দাহারের হিন্দু ধনীর দল যদি সংখ্যায় বেড়ে যায় তবেই হবে মুস্কিল। দেশ-বিদেশ হতে নানারূপ প্রবন্চনার চালবাজি এরা আমদানি করবে নিশ্চয়ই, কারণ এদের সংখ্যা যতই বাড়বে ততই ব্যবসাক্ষেত্র ছোট হয়ে যাবে। কান্দাহারের হিন্দুরা অসম্ভব রকম ধনী। তাদের কত টাকা আছে নিজেরাই অনেক সময় তার সংবাদ রাখে না। টাকা গুণবার পরিশ্রমটুকুও তারা সব সময় স্বীকার করতে রাজি হয় না। একদিন একজন ধনী আমার ভ্রমণের সাহায্যার্থ কিছু টাকা নিয়ে এসেছিলেন। তাঁকে জিগ্যাসা করেছিলাম এই থলিটাতে কত টাকা আছে? তিনি বললেন গুণে আনিনি। থলিটাতে যা ধরেছে তাই নিয়ে এসেছি। অবশ্য আমি তা গুণে পাঁচ শতেরও বেশি কাবুলী টাকা পেয়েছিলাম।

আমি সন্চয়ী কখনও ছিলাম না। কান্দাহারে যা পেয়েছিলাম কান্দাহারেই খরচ করেছিলাম। আমি ভাবতাম বেশি টাকা হাতে হলে আর ভ্রমণ করা আমার দ্বারা হবে না। সেজন্যই টাকা খরচ করে ফেলতে বাধ্য হতাম। অনুভব করেছি, যখনই অনেক টাকা আমার হাতে জমা হয়ে গেছে তখনই ডাকাতের ভয় আমার ঘাড়ে এসে চেপেছে। ডাকাতের ভয়কে এড়াবার জন্যই টাকাকেও দূরে রাখতাম।

গ্রামের কথা বলতে গিয়ে অন্য কথা শুরু করেছি। গ্রামের লোক দেখতে বড়ই নিরীহ কিন্তু তাদের মন ভীরু নয়, সজাগ এবং সাহসী। আবাদী ভূমি কোন মতেই কারো কাছে ছেড়ে দিতে তারা রাজি নয়। আবাদী ভূমি নিজের হাতে রাখবার জন্য সর্বদাই শস্য-বীজের মত তার ঘরে অস্ত্রও মজুত থাকে। দরকার হলে গ্রামকে গ্রাম ছাউনীতে পরিণত করতে পারে। গ্রামের লোক সুখী তবে তাদের প্রাচুর্য নেই। গ্রামে ধর্মের গোঁড়ামি নেই। গ্রামের লোক

সহনশীল এবং কর্মতৎপর। তারা শহরের মোল্লাদের মত মালা টপকাবার ফুরসত পায় না। মালা টপকানোটা আফগানিস্থানে একটা ফ্যাশন ছিল এবং এখনও আছে। যে কেউ একটু আরামের মুখ দেখেছে সেই অমনি মালা কিনে টপকাতে শুরু করে দেয়। রাজকর্মচারী হতে সাধারণ ধনী পর্যন্ত সবাইকে এই কর্মে লিপ্ত দেখা যায়। যে কটি দিন গ্রামে ছিলাম সে কটি দিন আনন্দেই কেটেছিল।

গ্রাম হতে ফিরে এসে আড্ডায় বসে কান্দাহার ছেড়ে হিরাতের দিকে যাবার কথাই ভাবছিলাম এমন সময় ইয়াকুব এসে হাজির। তাকে দেখেই আমার ইচ্ছা হল কাছে এনে বসাই কিন্তু আমাকে সে যে পরিচয় দিল তাতে তার ওপর মন বিরূপ হয়ে উঠল। সে সহকারী মোটর ড্রাইভারের কাজ নিয়েছে। সে এখন সাধারণ মজুর। সে কৃষকও নয়। সহকারী মোটর ড্রাইভারের কাজ যারা করে তাদের অনেক সময়ই লোকে অসৎ চরিত্র বলে গণ্য করে। সুতরাং এ ধারণা মনে বদ্ধমূল হওয়া অসংগত নয় যে, এবার ইয়াকুবের চরিত্র কলুষিত হয়ে গেছে। সে আমাকে বললে, শুনেছি আপনি নাকি হিরাত যাবার মোটর খুঁজছেন, আমাদের একখানা মোটর আছে। আমি তার সংগে তৎক্ষণাৎ মোটরের ভাড়া ঠিক করে কিছু টাকা অগ্রিম দিয়ে তার মোটর কোথায় আছে দেখবার জন্য বেরিয়ে পড়লাম। আড্ডা হতে বের হয়ে এসেই ইয়াকুবকে জিগ্যাসা করলাম সে কেমন আছে, এতদিন কোথায় ছিল ইত্যাদি? সে আমায় জানালে লেখাপড়া যা শিখেছে তাই যথেষ্ট, এখন সমুদয় আফগানিস্থান বেড়িয়ে তারপর সীমান্ত দেশগুলি দেখে রাষ্ট্রনীতি সম্বন্ধে অভিগ্যতা অর্জ্জন করবে। সেজন্যই সে একাজটা জুটিয়েছে কারণ ছাত্রজীবনে ঘুরে বেড়ানোটাও যে পাপ।

মোটরের আড্ডা বেশি দূরে ছিল না। আমরা সেখানে কএকজন

আফগান ড্রাইভারকে জুয়া খেলায় ব্যস্ত দেখতে পেলাম। তারা অনেকেই আমাকে একজন সরকারী কর্মচারী বলে মনে করেছিল কিন্তু ইয়াকুব আমার পরিচয় দেওয়ায় তারা আবার নিশ্চিন্ত মনে জুয়ায় মেতে উঠল। মোটরের আড্ডায় বেশিক্ষণ দাঁড়ালাম না। পথে এসে ইয়াকুবকে বললাম, এদের হাত হতে তোমাকে বাঁচতে হবে। যদি না আত্মরক্ষা করতে সক্ষম হও তবে ভবিষ্যতের আশা ভরসা চিরজীবনের তরে লোপ পাবে। সে ঘাড় নেড়ে আমায় জানালে, সে তথাকথিত হীনবৃত্তি অবলম্বন করেছে বটে কিন্তু মহান আদর্শবাদ দ্বারা সে অনুপ্রাণিত, কলুষ-কালিমা তার চরিত্রকে স্পর্শও করতে পারবে না।

মধ্যবিত্ত পরিবারের ছেলে স্ব-ইচ্ছায় হীনবৃত্তি অবলম্বন করেছে নিজের দেশকে জানাবার জন্য। এমন লোকের সহযাত্রী হওয়া সৌভাগ্যের। কথা আমি কান্দাহার ছেড়ে যাবার বন্দোবস্ত করতে লাগলাম।

এখানকার হিন্দু যুবকদের একাদশী ক্লাব নামে একটি ক্লাব আছে, কান্দাহার ছাড়বার পূর্বে ক্লাবের মেম্বারগণ আমাকে নিমন্ত্রণ করেছিল। আমিও নিমন্ত্রণ রক্ষা করেছিলাম। আসরে হাজির হবার পর সর্বপ্রথম আমাকে স্বাগত করা হল কিন্তু সত্বরই আমি বিদায় নেব জেনে সমবেত যুবকগণ দুঃখ প্রকাশ করল। কিন্তু তখনও আমি একাদশী ক্লাবের স্বরূপ বুঝতে সক্ষম হইনি।

আমার কথা শেষ হয়ে যাবার পর, পেয়ালা ভর্তি করে সবাই ভাং খেতে লাগল। আমাকেও তা খেতে দেওয়া হয়েছিল, কিন্তু আমি কখনই এই নিকৃষ্ট পদার্থ পান করতে রাজি ছিলাম না। গাঁজাও সুরু হল। গাজার গন্ধ অসহ্য হয়ে ওঠায় সভা ত্যাগ করতে বাধ্য হলাম। পর্যটককে নানা প্রতিকূল অবস্থায় পড়তে হয়। পর্যটক যদি তার স্বাস্থ্য ঠিক না রাখতে পারে তবে তার পর্যটন অসম্ভব হয়ে পড়ে।

দুর্গম পথে চলবার পক্ষে স্বাস্থ্যের প্রয়োজনীয়তা যে কত বেশি তা আমি জানিতাম। সেজন্যই অভদ্রতা দেখিয়ে আমাকে একাদশী ক্লাব পরিত্যাগ করতে হল।

একাদশী ক্লাবে যেতে হিন্দু যুবকদের নিষেধ নেই। সবাই জানে একাদশী ক্লাবে কি হয়, অথচ হিন্দু সমাজ তাকে বিনা প্রতিবাদে প্রশ্রয় দিয়ে থাকে। এদের সভা ছেড়ে এসে পথে দাঁড়ালাম এবং কতক্ষণ বাইরের মুক্ত বাতাস সেবন করে আশ্রমে চলে আসলাম। ভোলানাথ আমাকে দেখেই বললেন, আমি ভাল করেই জানি আপনি ওখানে বেশিক্ষণ বসতে সক্ষম হবেন না। কি জঘন্য মনোবৃত্তি এখানকার হিন্দু যুবকদের তার পরিচয় পেয়ে এলেন। যাদের যৌবনের অপচয় হয় শুধু ইন্দ্রিয় সুখভোগে, সেই মেরুদণ্ডহীন যুবক সম্প্রদায় দ্বারা দেশ বা জাতির কি মহৎ কার্য সাধিত হতে পারে ?

ভোলানাথকে ছেড়ে আসতে আমার বড়ই কষ্ট হচ্ছিল। কিন্তু তা হলে কি হবে আমার কাছে ঘরের মায়ার চেয়ে পথের আকর্ষণই প্রবল তাই পথেই এসে পড়লাম। সাথী পেলাম ইয়াকুবকে। ইয়াকুব আমার সাইকেল চালিয়ে আসতে লাগল। আমি ভাবিনি সাইকেল মোটরের সংগে টেক্কা দিয়ে আগে যেতে পারবে। শহর হতে বের হয়ে বড়জোড় দু' মাইল পথ ভাল পেয়েছিলাম তারপরই মোটরকারের চাকা কাদায় ডেবে যেতে লাগল। আমি দেখলাম এরূপ অবস্থায় যদি মোটরে বসে থাকি তবে হয়তো আবার পায়ে ব্যথা শুরু হবে। সেজন্য ইয়াকুবের কাছ হতে সাইকেল নিয়ে আমি এগিয়ে চললাম। কথা রইল সন্ধ্যার পূর্বে যদি মোটর আমার কাছে না পৌছতে পারে তবে আমিই ফিরে আসব।

সেদিন আমাদের গৃস্ক নামক স্থানে পৌছবার কথা ছিল, কিন্তু গৃস্ক

পৌছান হয়নি, পথেই রাত কাটাতে হয়েছিল। আমাদের সংগে প্রচুর খাদ্য ছিল, পথে কোনরূপ কষ্ট হয়নি। গৃস্ক এবং কান্দাহারের মধ্যে কোন গ্রাম ছিল না। কাঁকড় এবং কাদায় পূর্ণ উন্মুক্ত প্রান্তর। পথে দুদিন কাটিয়ে তৃতীয় দিন সকাল বেলা আমরা গৃস্ক পৌছলাম। সেখানে আমরা একটি ছোট ঘর ভাড়া করে সারাদিন বিশ্রাম করলাম। মোটর ড্রাইভার বিশ্রাম করবার ফুরসৎ পেল না, সে মোটরের কলকব্জাগুলি পরিষ্কার করতে লেগে গেল।

গৃস্ক ছোট গ্রাম, লোকসংখ্যা হাজারের বেশি বলে মনে হল না। তবু বেলুচিস্থান হতে উটের পিঠে করে পণ্যদ্রব্য আমদানি-রপ্তানির ফলে এস্থানটি একটি বাণিজ্য-কেন্দ্রে পরিণত হয়েছে। গ্রামের মাঝ দিয়ে একটা প্রশস্ত পথ, তারই দুদিকে ছোট ছোট মেটে ঘর। কোনটাতে দোকান আর কোনটাতে ছোট ছোট কারখানা। কারখানাগুলিতে দুম্বার লোমের দ্বারা কম্বল দস্তানা পৌস্তিন এসব প্রস্তুত হচ্ছিল। আমি সারা গ্রামখানা ইয়াকুবের সংগে বেড়িয়ে আসলাম। গ্রামে দ্রষ্টব্য বিশেষ কিছুই ছিল না। তবে লক্ষ্য করে দেখলাম গ্রামবাসীরা দারিদ্র-প্রপীড়িত। অগ্যানতার অন্ধকারে সমাচ্ছন্ন।

গৃস্কের পর হতেই সুরু হল আবার কর্দমাক্ত পথ। পথের দুদিকে কাদা নেই। মোটর চলার পথটাতেই কাদা। পথ ছেড়ে মোটর চলতেও পারে না। কর্দমাক্ত পথে মোটরকারে বসে সময় কাটানো আমার খুব প্রীতিপ্রদ হল না। সেজন্য আমি সাইকেল নিয়ে বেরিয়ে পড়লাম। তিরিশ মাইল চলে যেতে আমার মোটেই কষ্ট হয়নি। কিন্তু মাল বোঝাই সাইকেল নিয়ে বোধ হয় তিন মাইল পথও চলতে সক্ষম হত না। তিরিশ মাইল পথ এগিয়ে গিয়েও এমন একটা স্থান পাইনি যেখানে আশ্রয় নেওয়া যায়। উত্তর দিকে ঢেউ-খেলানো সারি

সারি পাহাড়, দক্ষিণ দিকে যতদূর দেখা যায় অনন্ত প্রসারিত প্রান্তর ক্রমনিম্ন ভাবে সুদূর দিগন্তে গিয়ে মিশেছে। দুদিকের দৃশ্যাবলিই নয়নমুগ্ধকর। কিন্তু ভাবনা হল মোটর আজ তিরিশ মাইল পথ আসতে সক্ষম হবে কি না।

যাহোক বিকালের দিকে কর্দমাক্ত মোটর এসে পৌছল আমি তাতে উঠে বসলাম। আমরা আরও এগিয়ে গিয়ে একটি রুতবায় আশ্রয় নিলাম। পূর্বকালে বৈদেশিকরা ভারত আক্রমণ করতে এসে পথে পথে ঘরবাড়ি তৈরি করেছিলেন। সেই বাড়ি ঘরের আর অস্তিত্ব নেই, শুধু ইটের স্তূপ পড়ে আছে। কোন কোন রুতবায় লোকজন নেই, আর কোথাও বা কএকজন লোক এক পয়সার জিনিস পাঁচ পয়সায় বিক্রি করবার জন্য শিকারের অপেক্ষায় বসেছিল। আমাদের কাছে সকল জিনিসই থাকায় শিকারীয়ের মনে দুঃখ হয়েছিল। তাদের মনোকষ্ট লাঘব করবার জন্য আমি এক ডজন ডিম কিনেছিলাম।

এরূপ ভাবে চলে আমরা সাবজাওয়ার নামক স্থানের কাছে এসে পৌছলাম, এদিকের পথও মোটর চলাচলের পক্ষে খুব উপযোগী নয়। এখান হতে আমি ইয়াকুবকে নিয়ে কখনো পায়ে হেঁটে কখনো বা সাইকেলে চড়ে সবজাওয়ারের দিকে অগ্রসর হলাম। কতক্ষণ যাবার পর উপর হতে একখানা গাড়ী আসতে দেখতে পেলাম। গাড়িখানা আমাদের কাছেই এসে দাঁড়াল। যে ভদ্রলোক সামনের সিটে বসেছিলেন, তাকে দেখে মনে হল তিনি একজন ইহুদী নিশ্চয়ই। মাথায় লাল ফেজ। ফেজের নীচটা একটি পাগড়ি দিয়ে বাঁধা। দাড়ি গোঁফ মোল্লা-ফেসনে ছাঁটা। পরনে পাজামা। ভদ্রলোক গাড়ী থামিয়ে গাড়ী হতে নেবেই ইংলিশে জিগ্যাসা করলেন—আপনি ইংলিশ বোঝেন?

—নিশ্চয়ই।

—এই লোকটি কে ?

—এটি আমার সাথী, এ দেশের বাসিন্দা।

—আপনার দেশ কোথায় ?

—কলকাতা।

—মাথায় হ্যাট পরেই আসছেন নাকি ?

—হ্যাঁ, মহাশয়।

—পথে আপনার গলা কেউ কাটতে আসে নি ?

—না মহাশয়।

—আপনি মুসলমান ?

—না।

—কলকাতা হতে হেঁটে এসেছেন ?

—না, কতকটা হেঁটে, কতকটা মোটরে, কতকটা সাইকেলে।

ভদ্রলোক ড্রাইভারকে চা বানাতে বলে দিয়ে আমাকে টেনে নিয়ে একটা টিলার উপর বসিয়ে নিজেও কাছে বসলেন। তিনি বললেন, তিনি একজন আমেরিকান কণ্ট্রাকটার, আফগানিস্থানে জলের ডেম্প তৈরী করতে যাচ্ছেন। তাঁকে লণ্ডন, প্যারী ইত্যাদি স্থানের লোক বলেছে যে আফগানিস্থান এখনও অসভ্যদের দ্বারা অধ্যুষিত। সেখানে খৃষ্টানদের প্রবেশ নিষেধ। যদি যেতে হয় তবে তাকে খাঁটি মুসলমান পোশাকে আফগানিস্থানে যেতে হবে। আমি তাঁকে বললাম, তিনি আফগানিস্থান সম্বন্ধে যা শুনেছেন তা একদম মিথ্যা। এখানে চোর ডাকাত পর্যন্ত নেই। আমার কথা আমেরিকান কণ্ট্রাকটারের বিশ্বাস হয়েছিল। তিনি আমারই সামনে তৎক্ষণাৎ দাড়ির জংগল একদম সাফ করে ফেললেন। পাজামাকে আণ্ডারওয়ারে পরিণত করলেন। নেকটাইটি এঁটে বাঁধলেন। আমরা তার সংগে চা-পান সমাপ্ত করে,

পথের ঠিক সমাচার জানিয়ে সবজাওয়ারের দিকে রওনা হলাম। আমরা কিছু দূর যেতে না যেতেই আমাদের মোটরও এসে পড়ে।

সবজাওয়ার ছোট একটি রুতবা। তাতে দশ পনর জন লোকের বাস। রাত কাটিয়ে পরের দিন আমরা ক্রমনিম্ন অথচ ভাল পথ ধরে চলে বেলা দ্বিপ্রহরের সময় হিরাতে পৌঁছি। হিরাতে আমি একটি হিন্দুর বাড়িতে অতিথি হই। ইয়াকুব গেরেজে চলে যায়।

হিরাতে হিন্দুর সংখ্যা সাত জন মাত্র, এদের মাঝে কেউ বিয়ে করেন নি। এরা প্রত্যেকেই লক্ষপতি। শহরে মন্দিরের সংখ্যা ছোট বড নিয়ে এক শতেরও বেশি, তবে এসব আর বেশি দিন থাকবে না বলেই মনে হয়। কারণ যখনই পাথরের দরকার হয় তখনই মন্দিরের ধ্বসে-পড়া পাথর পথ্‌ঘাট তৈরির কাছে লাগছে। কয়েক মাস পূর্বে একজন হিন্দু মারা যান। তিনি রেখে গেছেন চার লাখ টাকা। এই টাকা দিয়ে মন্দিরের রক্ষণাবেক্ষণ করা হবে। উইল করেই তিনি মনে করেছিলেন যে, তিনি এক মস্ত কীর্তি রেখে অমর হয়ে থাকবেন। আমি মন্দিরগুলি দেখেছি বটে কিন্তু দেখে মনে দুঃখই হয়েছে। মন্দিরাদির প্রতি ভক্তি আমার নেই তা সত্ত্বেও এগুলোর সদব্যবহার হচ্ছে না দেখেই আমার দুঃখ হয়েছিল। মন্দিরে উপাসনা করতে হিন্দু আর আসে না বলে আমার তিলমাত্রও দুঃখ নেই, হিন্দুর হিন্দুত্ব কেন লোপ পেতে বসেছে তা মর্মে মর্মে অনুভব করেই আমি ব্যথিত হয়ে উঠেছিলাম। দুনিয়ার নানা দেশে পর্যটন করে হিন্দুর অবনতির আসল হেতু কি তা আমি জেনেছি, যদি না জানতাম তবে স্বগ্রামে বসে ভাবতাম আমি বেশ আছি। একটা কথা আছে "ইগ্‌নরেন্স ইজ ব্লিস্" অর্থাৎ মূর্খ হয়ে থাকা বড়ই সুখের। মূর্খ হয়ে থাকার সুখ থেকে আমি নিজেকে অনেকটা বন্চিত করেছি।

যে হিন্দুর বাড়িতে গিয়ে আমি উঠেছিলাম সে একজন নানকপন্থী। লোকটি কাবুল ব্যাংকের ম্যানেজার এবং এখানে যত মোটর-টায়ার ও টিউব বিক্রি হয় সে তার একচেটে ব্যবসা করে। তার চালচলন আমার মোটেই ভালো লাগে নি। আমাকে একটা পৃথক ঘরে থাকতে দেওয়া হয়েছিল। লোকটির সংগে আমার বিশেষ ঘনিষ্ঠতাও হয় নি।

প্রথম দিনটা বিশ্রাম করে কাটিয়ে পরের দিন প্রাতে স্থানীয় ডাক্তার বাবুর সংগে সাক্ষাৎ করি। ডাক্তার জাতে বাংগালী, ধর্মে মুসলমান। আমাকে পেয়ে ডাক্তার বাবু বড়ই সুখী হয়েছিলেন।

সকালেই তিনি তাঁর বাড়িতে আমার খাওয়ার আয়োজন করলেন এবং দ্বিপ্রহরে আমাকে তাঁর হাসপাতালে নিয়ে গেলেন। হাসপাতালে একশত বেড্। এত বড় প্রতিষ্ঠানের তিনিই একমাত্র পরিচালক। সারা আফগানিস্থানটাকে পাঁচটা মেডিকেল বিভাগে ভাগ করা হয়েছে। তার মাঝে হিরাত একটি।

হিরাতের গভর্ণর খুব কৃতী পুরুষ। লোকে তাঁকে ভয়ানক চতুর বলেই জানে। বাচ্চা-ই-সাক্কো হবিব উল্লা নাম দিয়ে যখন আফগানিস্থানের রাজা হলেন, হিরাতের গভর্ণর তখন তাঁর আনুগত্য স্বীকার করেন। হিরাতের গভর্ণর সুন্নি-মুসলমান। তাঁর কাছে ছোট বড় নেই। যেদিন মুসলীম ধর্ম অভ্যুদয় হয়েছিল সেদিন সাম্যবাদই ছিল তার মূলমন্ত্র। হিরাতের গভর্ণর সেই উদারভাব এখনও পোষণ করে থাকেন। তিনি ইসলামের ডিমক্রেসী বজায় রেখেছেন। বাচ্চা-ই সাক্কো যখন নিহত হলেন, হিরাতের গভর্ণর তখন কিন্তু নাদির শাহের আনুগত্য স্বীকার করলেন না, তিনি গভর্ণর উপাধি বজায় রাখলে না কিন্তু ওদিকে আবার কাবুল হতে যে আদেশ আসতে লাগল তা তিনি মেনে চলতে লাগলেন। এক্ষেত্রে রাজানুগত্য স্বীকার না করাটাই

বা কেমন কথা? লোকে এ সম্বন্ধে নানা কথা বলে। লোকে যাই বলুক, শাসনকার্য কিন্তু সুষ্ঠুভাবেই পরিচালিত হচ্ছে।

আমরা জানি বাচ্চা-ই-সাক্কোই হবিব উল্লা নাম নিয়ে রাজা হয়েছিলেন। কিন্তু হিরাতের লোক বলে তাঁর আসল নাম ছিল বাচ্চা-ই-শিক্কা।

শিক্কা শব্দের মানে ধাতু-নির্মিত মুদ্রা, এবং সাক্কো মানে ভিস্তি। অতএব যারা হবিব উল্লাকে বাচ্চা-ই-সিক্কা বলে তাদের মতে তিনি পয়সাওয়ালার ছেলে; আর তাঁর নাম বাচ্চা-ই-সাক্কো ধরে নিলে বুঝায় তিনি ছিলেন ভিস্তিওয়ালার ছেলে। এইসব মতদ্বৈধের কথা। শিক্কাই হোন, আর সাক্কোই হন, তিনি যা তিনি তাই ছিলেন। তাঁর ব্যক্তিত্বই ছিল আসল, এক্ষেত্রে নামে কি আসে যায়। পণ্ডিতগণ গবেষণা করে তাঁর আসল নাম স্থির করুন, আমি এই বই-এ তাঁকে বাচ্ছা-ই-সাক্কো বলেই অভিহিত করেছি।

হিরাতে পর্যটকদের কতকগুলি নিয়ম মানতে হয়। সে নিয়মগুলি হল যে-কোন ভূ-পর্যটকই হিরাতে আসুন না কেন, তাঁকে গভর্ণরের কাছে যেতে হবে। পর্যটকের অভাব অভিযোগ জেনে গভর্ণর তার প্রতিকার করেন উপরন্তু প্রত্যেক পর্যটককে একশত টাকা করে দক্ষিণাও দেন। আমি হিরাত গভর্ণরের কাছে উপস্থিত হয়ে একখানি ছোট ছুরি এবং এক জোড়া রংগিন চশমার প্রার্থনা জানাই। কারণ এ দুটি জিনিসের অভাবে আমি বিশেষ অসুবিধা ভোগ করছিলাম। গভর্ণর আমার প্রার্থনা পূরণ করে দিয়ে বললেন, আফগানিস্থান এখনও ততটা উন্নত হয়নি, আফগানিস্থানে এসে হয়তো আপনার অনেক দুঃখকষ্টই হয়েছে, আফগানিস্থানের লোকের পক্ষ হতে আমি আপনার কাছে ক্ষমা চাইছি। আফগান জাতের যদি কেউ আপনার কোন অনিষ্ট করে থাকে তবে তাদের ক্ষমা করবেন। পর্যটকদের পীড়ন করে কোন লাভ হয় না।

তাদের খুশী করাই ভাল, কারণ তাঁরা অমর নন সত্য কিন্তু দুনিয়া সম্বন্ধে তাঁদের যে প্রত্যক্ষ অভিগ্যতা তাঁরা লিপিবদ্ধ করে যান তা অনন্তকাল মানব-সমাজের বহু কাজেই আসে। আপনার প্রতি যদি আমার দেশের লোক অন্যায় ব্যবহার করে থাকে তবে তা আপনি নিশ্চয় লিখবেন, সে কলংক আমাদের চিরন্তন হয়ে থাকবে। এজন্যই আমি ভূপর্যটকদের বৈদেশিক আক্রমণকারীদের চেয়েও বেশী ভয় করে থাকি। এই কথা বলে হিরাত গভর্ণর একশত টাকার একটি থলি আমার হাতে দিয়ে বিদায় দিলেন।

আফগানিস্থান স্বাধীন দেশ। সে দেশ সম্বন্ধে প্রতিকূল কিছু লিখলে তার প্রতিবাদ করার লোক আছে। সেজন্যই হয়তো আফগানিস্থানের বিরুদ্ধে কেউ কিছু লিখতে সাহস করে না। কিন্তু ভারতেরই অন্ন খেয়ে ভারতবাসীরই আর্থিক সাহায্য পেয়ে অনেক বিদেশী পর্যটক অবশেষে যখন বই লিখেন তখন ভারতের বিরুদ্ধে নানা অসত্য এবং কাল্পনিক তথ্য প্রচার করতে কুণ্ঠিত হন না। এরূপ একটি লোককে আমি জানি। তার নাম-ধাম বলে লাভ নেই, তবে এই পর্যন্ত বলতে আপত্তি নেই যে সে একজন পলাতক রুশ। দাস্যবৃত্তিতে তার অরুচি নেই। যারা রুশদের ইতিহাস পাঠ করেছেন তাঁরা নিশ্চয়ই জানেন ডননদীর তীর-বাসীরা ১৮৭১ সনেও ক্রীতদাসই ছিল। মহামতি লেনিন এদের দাসত্ব-শৃঙ্খল মুক্ত করেন। পলাতক রুশরা দীর্ঘকাল দাস্যবৃত্তিতে অভ্যস্ত ছিল, সেজন্যই স্বাধীনতা তাদের মনঃপূত হল না। তারা বিদেশে পালিয়ে এল। এসব ক্রীতদাসদেরই একটি, ভারতের নুন খেয়ে ভারতেরই বিরুদ্ধে অসত্য, অর্ধসত্য ও বিকৃত সত্য উদ্গারণ করে বই লিখেছে। তাতে দুঃখ করার কিছুই নেই। মনে করতে হবে এটা তার দাসত্ব-কলংকিত জঘন্য মনোবৃত্তিরই পরিচায়ক, প্রকৃত পর্যটকের সত্য-দৃষ্টি তার ভ্রমণবৃত্তান্তে নেই। এই লোকটি ইন্টার-ন্যাশনাল পাসপোর্ট-এর সাহায্যে

পৃথিবীর খানিকটা বেড়িয়েছিল। পৃথিবী পর্যটন করার সময় আমিও নানারূপ দুঃখকষ্ট ও অসদ্ব্যবহারে তিক্ত অভিগ্যতা লাভ করেছিলাম। কিন্তু তা বলে কখনও কোন জাতের বিরুদ্ধে বিকৃত তথ্য লিপিবদ্ধ করবার প্রবৃত্তি আমার হয়নি। আমি ভাল করেই জানি কোন জাতিই চিরকাল অবনতির নিম্নতম সোপানে পড়ে থাকবে না।

হিরাত শহর বর্তমান যুগে যেমন মধ্য-এশিয়ায় প্রসিদ্ধি লাভ করেছে, অতীত যুগেও সেটির তেমনি খ্যাতি ছিল। তখন ছিল শৈবদের হিরাত, এখন হয়েছে কূটনীতিকদের। বাস্তবিক পক্ষেই এখানে আর ধর্মের স্থান নেই। মসজিদগুলিতে অতি অল্প লোকই প্রার্থনা করতে গিয়ে থাকে। তারা যেন ধর্মকে এড়িয়ে চলতে চায়। আফগানিস্থানের অন্যান্য অনচলের মত হিরাতে এখনও চোরের হাত কেটে দেওয়া হয়। এতে বোঝা যায় ধর্মকে ছেটে ফেললেও নৈতিক আদর্শ এখনো সেখানকার সমাজে অমর্যাদা লাভ করেনি। যে দেশের লোক ধর্মাচরণ করে না অর্থাৎ লোক শাস্ত্রের ছক-কাটা গোলক ধাঁধায় কলুর বলদের মত শুধু অভ্যাসবশেই ঘুরে বেড়ায় না, অনেকের মতে সে দেশ ঘোর অধঃপতিত, সেখানকার নাস্তিকদের মংগল নেই। কিন্তু জগতে ধর্মানুসরণকারী জাতমাত্রেই নৈতিক উৎকর্ষের পরাকাষ্ঠা দেখিয়েছে এমন কথা অতি বড় ধর্মধ্বজীও বলতে পারবে না। প্রকৃত মনুষ্যত্বের মাপকাঠি যে সব গুণ তার বিকাশ ধর্ম মানা-না-মানার ওপর নির্ভর করে না। স্বাধীন ভাবে যারা চিন্তা করতে শিখেছে তারা ধর্মের [illegible] নিয়ে আর সময় নষ্ট করতে রাজি নয়।

পূর্বের কথামত ইয়াকুব এসে আমার সাথে যোগ দেয়। তাকে নিয়ে শহরটা ভাল করে দেখলাম এবং তাকে সংগে করে নিয়ে বাংগালী ডাক্তারের বাড়িতে আর একদিন গিয়ে উঠলাম। ডাক্তার বাড়িতেই ছিলেন।

